হাতিয়ার বান্ধিয়া সুয়ার[১] * পিঠের উপর ॥
লম্ফ দিয়া উঠে ভালা ঘোড়ার উপর ॥
পবন গমনে ছুটে বামুন রাজার দেশে।
মুণ্ডার জঙ্গল ঘিইরা লইল লস্কর অবশেষে ॥ †
দেইখা ত দুর্জন মুণ্ডা পরমাদ[২] গণিল।
জঙ্গলীর দল লইয়া আগবাড়ন্ত[৩] দিল ॥
একে ত জঙ্গলীয়র দল যুদ্ধ নাই সে জানে।
ডাকাইতি দাগা বাজী এই সে ভালা জানে ॥
শাউনিয়ার ধারা যেমন নালাঙ্গা ছুটিল[৪]।
মুণ্ডার লস্কর যত বিছায়া[৫] পড়িল ॥
দড়ি বেড় দিয়া সবে মুণ্ডারে ধরিয়া।
তিরপুরার দরবারে তারে দাখিল করলো নিয়া ॥
রাজার হুকুমে মুণ্ডারে সবে ময়দানে লয়্যা গেল। **
তিন তোপ[৬] মাইরা তারে শূইন্যে উড়াইল ॥
ইতে কি যাইব মাও বাপের মনের বেথা। +
এত দূরে সাঙ্গ হইল শীলাদেবীর কথা ॥ +

**সমাপ্ত**

১। সুয়ার—অশ্বারোহী সৈন্য। ২। পরমাদ=প্রমাদ। ৩। আগ বাড়ন্ত দিল=অগ্রসর হইয়া বাধা দিল। ৪। শাউনিয়ার—ছুটিল=শ্রাবণ মাসের প্রবল বৃষ্টির জল স্রোত যেমন নালার মধ্যে আগাছা ভূমিসাৎ করে। ৫। বিছায়=ভূমিতে গড়াইয়া। ৬। তোপ=কামানের গোলা।

পাঠান্তর :—*—'তাবা—'।
† তিন মাসের পথ দেখ যায় এক দিনে।
** রাজার হুকুমে মুণ্ডারে সবে ময়দানে খাড়াইল।